করিলেও উহাতে আসক্তি থাকে না (২২২-২৩ পৃঃ)। অনেকে বিষয়-আশয় ত্যাগ করিয়া পরমানন্দে বিচরণ করেন। রাজরাণী মীরাবাঈ অতুল ঐশ্বর্য্য, সুখ সম্পদ্ ত্যাগ করিয়া 'হরিছে লাগি রহ রে ভাই' বলিতে বলিতে বৃন্দাবনে ছুটিলেন।

**মানশূন্যতা**—অভিমান অহংভাব হইতে উৎপন্ন হয়। আমি বড়, আমি ধনী, আমি সাধক, আমি ভক্ত, এইরূপ ভাবই অভিমান। ধনাভিমান, জাত্যভিমান, বিদ্যাভিমান, সদাচারের অভিমান, সাধন ভজনের অভিমান, এইরূপ নানাভাবে জ্ঞাতসারে বা অজ্ঞাতসারে উহা মনকে অভিভূত করে। কিন্তু যাঁহার চিত্তে প্রেমাঙ্কুর জন্মিয়াছে তিনি এ সকল 'আমি' ভাব হইতে মুক্ত (২০৬ পৃঃ দ্রঃ)।

'নামটা যে দিন ঘুচাবে, নাথ,
বাঁচবো সে দিন মুক্ত হ'য়ে—
... ... ...
সবার সজ্জা হরণ ক'রে
আপ্‌নাকে সে সাজাতে চায়।
সকল সুরকে ছাপিয়ে দিয়ে
আপ্‌নাকে সে বাজাতে চায়।
আমার এ নাম যাক্ না চুকে,
তোমারি নাম নেব মুখে,
সবার সঙ্গে মিল্‌বো সে দিন
বিনা-নামের পরিচয়ে।' —রবীন্দ্রনাথ

বলা বাহুল্য, মানশূন্যতা ও নামশূন্যতা একই কথা।

**সমুৎকণ্ঠা**—এইরূপ অবস্থায় শ্রীভগবান্‌কে পাইবার জন্য, দেখিবার জন্য একান্ত ব্যাকুলতা জন্মে। সে ব্যাকুলতা, সে উৎকণ্ঠা ভাষায় প্রকাশ করা যায় না। এক ব্যক্তি কোন মহাপুরুষের নিকটে উপস্থিত হইয়া জিজ্ঞাসা করিল—'আপনি কি ঈশ্বরকে দেখিয়াছেন? তিনি কি দেখা দেন? কিরূপে তাঁহার দর্শন পাওয়া যায়?' মহাপুরুষ বলিলেন—'হাঁ, দেখিয়াছি, তুমি দেখিবে? তবে আমার সঙ্গে এস।' এই বলিয়া তিনি তাহাকে নিকটস্থ জলাশয়ে লইয়া গিয়া বলিলেন—'জলে ডুব দাও।' সে যেই ডুব দিয়াছে অমনি সাধু পুরুষ তাঁহার মাথাটি জলের নীচে কিছুক্ষণ সবলে ডুবাইয়া রাখিয়া শেষে ছাড়িয়া দিলেন। সে ব্যক্তি মাথা তুলিয়াই ক্রোধভরে বলিল—'এ কেমন ব্যবহার আপনার, আমার প্রাণ যায়-যায়, অথচ আপনি আমাকে এমনভাবে চাপিয়া রাখিলেন।' মহাপুরুষ বলিলেন—'বৎস, মুহূর্ত্তকাল তোমার প্রাণের জন্য যে

ব্যাকুলতা হইয়াছিল—এইরূপ ব্যাকুলভাব যখন ঈশ্বরের জন্য হইবে তখনই তাঁহার দর্শন পাইবে, নচেৎ আমার শত উপদেশও কিছু হইবে না।'

এই অবস্থায় ভগবৎ-প্রসঙ্গ ব্যতীত আর কিছুই ভাল লাগে না, তাঁহার নামগুণ শ্রবণ-আখ্যানে একান্ত আসক্তি জন্মে এবং স্মরণ কীর্ত্তনে অশ্রুপুলকাদি সাত্ত্বিক ভাবগুলির অল্প অল্প উদয় হয় ('সাত্ত্বিকাঃ স্বল্পমাত্রাঃ স্যুরত্রাশ্রুপুলকাদয়ঃ'-ভঃ রঃ সিঃ)। সাত্ত্বিক ভাব অষ্ট প্রকার (৮৬ পৃঃ দ্রঃ)।

এই ভাবের পরিপক্কাবস্থায়ই প্রেম। প্রেমের পূর্ণ বিকাশে বেদধর্ম্ম, লোকধর্ম্ম, ঘৃণা, লজ্জা, ভয়, সমস্ত লোপ পায়, লোকাপেক্ষা থাকে না—প্রেমবিহ্বল ভক্ত উন্মত্তের ন্যায় কখনও হাস্য করেন, কখনও রোদন করেন, কখনও নাম গান করেন, কখনও আনন্দে নৃত্য করেন ('হসত্যথো রোদিতি রৌতি গায়ত্যুন্মাদবন্নৃত্যতি লোকবাহ্যঃ'—৮৭ পৃঃ দ্রঃ)।

প্রেমোন্মত্ততা

এই প্রেমোন্মাদের অবস্থা লক্ষ্য করিয়াই ঋষি-কবি রবীন্দ্রনাথ লিখিয়াছেন—

'তোমার প্রেম যে বইতে পারি
এমন সাধ্য নাই।
এ সংসারে তোমার আমার
মাঝখানেতে তাই
কৃপা ক'রে রেখেছ নাথ
অনেক ব্যবধান—
দুঃখ সুখের অনেক বেড়া
ধন জন মান।

শক্তি যারে দাও বহিতে
অসীম প্রেমের ভার
একেবারে সকল পর্দ্দা
ঘুচায়ে দাও তা'র।
না রাখো তা'র ঘরের আড়াল
না রাখো তা'র ধন,
পথে এনে নিঃশেষে তায়
করো অকিঞ্চন।
না থাকে তা'র মান অপমান,
লজ্জা সরম ভয়,
একলা তুমি সমস্ত তা'র
বিশ্ব ভুবনময়।'

"প্রেম পৃথিবীতে একবার মাত্র রূপ গ্রহণ করিয়াছিল, তাহা বঙ্গদেশে।' বলা বাহুল্য, শ্রীশ্রীচৈতন্য-লীলা লক্ষ্য করিয়াই এই কথা বলা হইয়াছে। ভগবৎ-প্রেমোন্মাদের বিচিত্র বিভাব, অষ্টসাত্ত্বিক ভাবের 'উদ্দীপ্ত' বিকাশ ইত্যাদি শাস্ত্রাদিতে যেরূপ বর্ণিত আছে সে সমস্তই শ্রীচৈতন্যলীলায় প্রকটিত দেখিতে পাই। এই অপূর্ব্ব লীলাখ্যান বৈষ্ণবাচার্য্যগণ সবিস্তার বর্ণন করিয়াছেন এবং এতৎপ্রসঙ্গে রসশাস্ত্রাদিরও ব্যাখ্যা করিয়াছেন। গৌড়ীয় বৈষ্ণব সম্প্রদায় রসব্রহ্মের উপাসক, বেদান্তের রসব্রহ্মই ব্রজের রসরাজ। ব্রজের রাধাকৃষ্ণলীলাই শ্রীচৈতন্যলীলা—শ্রীগৌরাঙ্গ একাধারে রাধা-কৃষ্ণ—'রাধাভাবদ্যুতিসুবলিতং নৌমি কৃষ্ণস্বরূপম্' (১১০পৃঃ)।

গৌড়ীয় বৈষ্ণবশাস্ত্রমতে ভক্তি দ্বিবিধ—বৈধী ভক্তি ও রাগানুগা ভক্তি (৮৩ পৃঃ)। বৈধী ভক্তি সমস্ত ভক্তসম্প্রদায়েরই সাধারণ সামগ্রী, কিন্তু উহা ঐশ্বর্য্যজ্ঞানমিশ্রা, উহাতে ভগবানের মহিমা জ্ঞানই প্রধান থাকে এবং ভুক্তি মুক্তি আদি প্রার্থনাও থাকে। কিন্তু রাগানুগা ভক্তিতে ঐশ্বর্য্যজ্ঞান থাকে না, উহাতে একান্ত মমত্ববোধ থাকে, ঐশ্বর্য্য জ্ঞান থাকিলে মমত্ববোধের পূর্ণ স্ফুরণ হইতে পারে না।

কেননা ঐশ্বর্য্যজ্ঞানে বাৎসল্যাদি-ভাবের বিকাশ হইতে পারে না—'উহা বাৎসল্য সখ্য মধুরের করে সঙ্কোচন'। ব্রজের কৃষ্ণ, মা যশোদার স্নেহের পুতুল, গোপিকার হৃদয়-বল্লভ, রাখালের খেলার সাথী,—'কান্ধে চড়ে কান্ধে চড়ায় করে ক্রীড়া রণ'। শান্ত, দাস্য, সখ্য, বাৎসল্য, মধুর—এই পাঁচটি মুখ্য স্থায়িভাবের মধ্যে শান্ত ও দাস্যরস সকল ভক্তিশাস্ত্রেরই অভিধেয়, কিন্তু সখ্য, বাৎসল্য ও মধুর ভাব ব্রজলীলারই বিশেষত্ব, উহা আর কোথায়ও নাই। তন্মধ্যে মধুরভাব বা 'কান্তাপ্রেম' সাধ্য-শিরোমণি'। যিনি এই ভাবের ভাবুক তাঁহার পক্ষেই এ নিগূঢ়তত্ত্ব বোধগম্য, উহা দুর্লভ বস্তু।

ঐশ্বর্য্য ও মাধুর্য্য

'কেবল যে রাগমার্গে, ভজে কৃষ্ণ অনুরাগে
তার কৃষ্ণ-মাধুর্য্য সুলভ।' —চৈঃ চঃ

এই 'কৃষ্ণ-মাধুর্য্যের' সংবাদ, রাগমার্গের ভজন, শ্রীমন্ মহাপ্রভুর আবির্ভাবেই আমরা বিশেষরূপে পাইয়াছি, তাই তিনি প্রেমাবতার বলিয়া পরিচিত। পুরাণে এই সংবাদ আমরা পাই শ্রীকৃষ্ণের ব্রজলীলায়—তথায় তিনি রসময়, প্রেমময় রূপেই প্রকটিত (৫৯ পৃঃ দ্রঃ)। আবার, তাঁহার অন্য লীলাও আছে, যিনি আনন্দস্বরূপ, রসস্বরূপ, তিনিই সচ্চিদানন্দস্বরূপ—তিনি যেমন অখিলরসামৃতমূর্ত্তি, তেমনি সচ্চিদানন্দবিগ্রহ,—সৎ-চিৎ-আনন্দ, কর্ম্ম-জ্ঞান-প্রেমের ঘনীভূত মূর্ত্তি,—তাঁহার সমগ্র লীলার অনুধ্যানে এই ত্রিবিধ শক্তিরই আমরা পূর্ণ-প্রকাশ দেখিতে পাই। জীবকেও তিনি

কেবল রস-ভোক্তা করেন নাই, তাহাকে জ্ঞাতা ও কর্ত্তাও করিয়াছেন ( ১৮৬ পৃঃ )। সুতরাং তাঁহার উপাসনায় ও সাধনায় কর্ম্ম, জ্ঞান, প্রেম, এ তিনেরই সঙ্গতি থাকিবারই কথা। এই সকল তত্ত্বই আমরা বিবিধ শাস্ত্রবিচারে বুঝিতে চেষ্টা করিয়াছি। বলা বাহুল্য, এ সকল শুষ্ক নীরস শাস্ত্রালোচনামাত্র, সাধনভজনহীন, ভক্তিহীন, শক্তিহীন, সংসার-কীট আমরা শ্রীকৃষ্ণতত্ত্ব কি বুঝিব আর কি বুঝাইব ? শাস্ত্রভারবাহী আমাদের এ সকল আলোচনা কেমন, না—

'যথা খরশ্চন্দনভারবাহী, ভারস্য বেত্তা নতু চন্দনস্য।'

চন্দনের গন্ধ গ্রহণের যোগ্যতা নাই, কেবল চন্দনকাষ্ঠের ভার বহন করিতেছি মাত্র। আমরা অনধিকারী, কেবল নিজ শিক্ষার জন্য আলোচনা করি, যদি এই প্রসঙ্গে তাঁহার নাম-গুণ স্মরণ মননে রুচি হয়, শুষ্ক নীরস হৃদয় একটু সরস হয়, এই প্রাণের আশা।

দয়াময় ! তুমি জান।

অহৈতুককৃপাসিন্ধু তুমি !

'তোমার দয়া যদি
চাহিতে নাও জানি
তবুও দয়া ক'রে
চরণে নিও টানি' !

॥ ওঁ শ্রীশ্রীকৃষ্ণার্পণমস্তু ॥

॥ শান্তিঃ পুষ্টিস্তুষ্টিমস্তু ॥

# পরিশিষ্ট

## শ্লোকসূচী

[ এই গ্রন্থের প্রতিপাদ্য বিষয়ের ব্যাখ্যা-প্রসঙ্গে বহুসংখ্যক মূল শাস্ত্রবাক্য উদ্ধৃত হইয়াছে। অনুসন্ধিৎসু পাঠকের সুবিধার্থ সে সকলের কতকগুলি নিম্নে বর্ণমালানুক্রমে উল্লিখিত হইল। সংখ্যাগুলি পত্রাঙ্ক জ্ঞাপক ]

## আ



## ই ঈ



## উ



## এ ও



## ক

ন

**র**



**ল**



**শ**



**স**